এবং দ্বিতীয়টি আগুনের জগত, যেখানে দোজখের স্তর, জামাল (সৌন্দর্য) ও জালালের (মহত্বের) তাজাল্লীতে প্রকাশ পাইবে। কেননা, সৃষ্টির প্রথম দিকে উহারা, এই দুইটি সিফাতের তাজাল্লীর দ্বারা প্রকাশিত হয়। কিন্তু সেখানে ইহারা বিল ইমকান (সম্ভাব্য) ছিল এবং এই স্থানে বিলওজুব (নিশ্চিত) হইবে। বিহেশতবাসীগণ স্ব স্ব মর্যাদা অনুসারে বসবাস করিবে এবং সব সময়ই সেখানে অবস্থান করিবে। আর দোজখের অধিবাসীরা স্ব স্ব অবস্থানে সদা সর্বদা পর্দার অন্ত রালে থাকিবে। এই দুইটি তাজাল্লী ব্যতীত, আর কোন তাজাল্লী গ্রহণীয় নয়। আর যাতও কোন কিছুর সহিত সম্পর্কিত নয়। (সমাপ্ত)।

উপরোক্ত আলোচনাতে, ইহা স্পষ্টরূপে প্রতীয়মান হয় যে, বিহেশত এবং দোজখ, যদিও ইহারা আখিরাতের অন্তর্ভুক্ত, ফানা হইয়া যাইবে। চিন্তা করা প্রয়োজন, এই ধরনের উক্তি কুফরি পর্যন্ত পৌঁছায় কিনা? উহাদের বিনাশের পরে যে প্রকাশ ঘটিবে, ঐ প্রকাশকে তাহারা বিল ওজুব ধারণা করে। বস্তুতঃ দুনিয়ার প্রকাশকে বিল ইমকান ধারণা করা উচিত। আর আহলে বিহেশত ও আহলে দোজখকে ওয়াজিব বলা কুফরী নয় কি? উপরোক্ত আলোচনায় ইহাও জানা যায় যে, আম্বীয়া এবং আওলীয়াগণ সদাসর্বদা যাতে আহদীয়াতের মধ্যে বিলীন ও মিশ্রিত হইয়া থাকিবে এবং তাহারা কোনসময়ই অস্তিত্ব লাভ করিবে না। এইরূপ ধারণাও স্পষ্ট কুফরী বৈ কিছুই নয়।

বস্তুতঃ আম্বীয়া আ. এবং আওলীয়ারা সদাসর্বদা বিলীন ও অস্তিত্বহীন হওয়া ব্যতিরেকে, বিহিশতে অবস্থান করিবে। কিন্তু তাহাদের আলোচনাতে জানা যায় যে, আম্বীয়াগণ সাবেকীনদের অন্তর্ভুক্ত হইবে। সাবেকীনরা আরশের উপর অবস্থান করিবে; যেখানে হুর, প্রাসাদ ও আরাম আয়েশের কোন উপকরণ থাকিবে না। এইরূপ বক্তব্যও স্পষ্ট দলিলের বিপরীত। কেননা, হক-সুবহানুহু তায়ালা সাবেকিনদের জন্য আরাম আয়েশের উপকরণ ও আয়তলোচনা (বড় বড় চক্ষুবিশিষ্ট) হুর সৃষ্টি করিয়াছেন। কাজেই তাহাদের এই বক্তব্য পবিত্র কুরআনের বিপরীত ছাড়া আর কিছুই নয়। আর এই ব্যক্তিটি (ইবনুল আরাবী), ঐ সমস্ত নিয়ামত, যাহা সাবেকীনদের জন্য কুরআন মজীদে বর্ণিত হইয়াছে, কেবলমাত্র আহলে ইয়ামীনদের জন্য নির্ধারিত করিয়াছেন। যেমন, কুরআনের ভাষায়- 'আলা সুরুরিম মাওদুনাতিন মুত্তাকিইনা তালায়হা মুতাকাবেলীন' অর্থাৎ তাহারা মণিমুক্তখচিত সিংহাসনের উপর হেলান দিয়া মুখোমুখি বসিয়া থাকিবে (৫৬ঃ১৬)। এই আয়াতটি সাবেকীনদের সম্পর্কীয়। কিন্তু এই ব্যক্তিটি, উক্ত আয়াতটিকে আহলে ইয়ামীনদের

জন্য বর্ণনা করিয়াছেন। কেননা, এই ব্যক্তিটি, কোরআন মযীদ সম্পর্কে বিলকুল জাহিল। তিনি তাহার কিতাবে আরো বর্ণনা করিয়াছেন যে, তওহীদে ওজুদীতে তিনি শায়েখ আত্তার র. এবং মাওলানা রুমীর র. অনুসারী। এতদসত্ত্বেও তিনি লিখিয়াছেন, ইহারা শয়তান হইয়া গিয়াছে। (আল্লাহ্ পানাহ)! আমি এইরূপ কটুক্তি হইতে আল্লাহ্র নিকট আশ্রয় প্রার্থনা করিতেছি। হক-সুবহানুহু তায়ালাকে এইরূপ শব্দের দ্বারা স্মরণ করা খুবই অন্যায় এবং কুফরী। আরবাবে তওহীদ যদিও "হামা উস্ত" বলেন, তথাপিও তাহারা এই ধরনের কটুক্তি করাকে বৈধ মনে করেন না। তাহারা শরীয়তের দৃষ্টিতে হক-সুবহানুহু তায়ালাকে "সব কিছুরই সৃষ্টিকারী" বলেন, কিন্তু তাহারা তাঁহাকে নাপাক ও দুর্গন্ধযুক্ত বস্তু সৃষ্টিকারী" বলাকে জায়েয মনে করেন না। তাহার বক্তব্যের মধ্যে এই ধরনের বহু উক্তি আছে। যদি কেহ অনুসন্ধান করে, তবে উহা প্রকাশ পাইবে। কিন্তু এই সামান্য আলোচনাতেও উহা সম্পর্কে অনুমান করা যায়। তাই কোন কবির ভাষায়- সালেকে নাকুস্ত আয্ বাহারাশ্ পয়দাস্ত,

অর্থাৎ সেই বৎসরই উত্তম, যাহার বসন্ত অতি উত্তম। এই ফকীর, এই গ্রন্থের মধ্যে তাহার কয়েকটি বেহুদা বক্তব্যের বর্ণনা দিয়াছে, যাহাতে লোকেরা তাহার অপকর্ম সম্পর্কে জ্ঞাত হইতে পারে। আর তাহার অনুসরণ করিয়া যাহাতে নাস্তিকদের দলভুক্ত না হয়। এতদসত্ত্বেও যদি কেহ এই জামাতের অনুসরণ করে, তবে তজ্জন্য সে দায়ী থাকিবে। সমস্ত প্রশংসা আল্লাহ্র এবং মুহাম্মদ রসূলুল্লাহ সল্লাল্লাহু আলায়হি ওয়া সাল্লামের উপর সর্বকালীন শান্তি এবং রহমত ও তাঁহাদের প্রতি সালাম যাঁহারা হেদায়েতের অনুসারী। (আমিন। ছুম্মা আমিন)।

